দু'হাতে তার মাথা টেনে আনলো তার বুকের কাছে। মিহির পাংশু মুখ তুলে তাকালো, তার চোখ অশ্রুতে উজ্জ্বল।

তাপসী বললে: 'আমার মধ্যে তোমার মুক্তি, আমার মধ্যে তোমার জীবন। তুমি তা জানো, জানো, জানো। কেন তবে নিজেকে কষ্ট দিচ্ছো অমন করে'? আমাকে তুমি নাও, আমাকে তুমি নাও।' বলতে-বলতে তাপসী মিহিরের ঘন চুলের উপর তার মুখ চেপে ধরলো।

কয়েকটা মুহূর্ত্ত নিঃশব্দে গড়িয়ে গেলো। তারপর দু'জনে উঠে দাঁড়ালো। তাপসী তাকালো মিহিরের চোখের মধ্যে, অশ্রুতে তার অন্ধতা ধুয়ে গেছে, তার মধ্যে সূর্য্যের ঝিলিমিলি। হাসবার চেষ্টা করে' তাপসী বললে, 'চলো আমার সঙ্গে একটু বেরোবে। অনেকদিন তুমি বাড়ি থেকে বেরোও না'

মিহির বললে, 'এখন আর না-বেরোলেও চলে।'

'না' তবু চলো। চলো।'

'একটু বোসো', বলে' মিহির মুখ ধুতে চলে' গেলো। সেই ফাঁকে তাপসী আয়নার কাছে দাঁড়িয়ে চুলটা একটু ঠিক করে' নিলে।

দু'জনে একসঙ্গে ঘর থেকে বেরুলো। সিঁড়ির কাছে এসে হৈমন্তীর সঙ্গে দেখা।

'আমি তো তোমাদের জন্য চা করতে যাচ্ছিলুম।'

'দরকার নেই, মা। আমরা বেরুচ্ছি।'

'বেরুচ্ছো ?' হৈমন্তী যেন কথাটা বুঝতে পারলেন না।

'হ্যাঁ, মা, বেরুচ্ছি।'

হু'জনে সিঁড়ি দিয়ে নামতে লাগলো। হৈমন্তী ঠাণ্ডা, সাদা ক্ষুধিত তাকিয়ে রইলেন তাঁদের পিছনে।